# ৩০শ পারা ঃ সূরা - ৭৮

## *মহাসংবাদ*

(আন্‌-নাবা', :২)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

### পরিচ্ছেদ - ১

১ কি সম্বন্ধে তারা পরস্পরকে জিজ্ঞাসাবাদ করছে?

২ সেই মহাসংবাদ সম্বন্ধে—

৩ যে বিষয়ে তারা মতানৈক্যের মধ্যে রয়েছে।

৪ না, তারা শীঘ্রই জানতে পারবে।

৫ পুনশ্চ, না, তারা অতিশীঘ্র জানতে পারবে।

৬ আমরা কি পৃথিবীটাকে পাতানো-বিছানারূপে বানাই নি,

৭ আর পাহাড়-পর্বতকে খুঁটিরূপে?

৮ আর আমরা তোমাদের সৃষ্টি করেছি জোড়ায়-জোড়ায়;

৯ আর তোমাদের ঘুমকে করেছি বিশ্রাম,

১০ আর রাতকে করেছি পোশাকস্বরূপ;

১১ আর দিনকে করেছি জীবিকার সংস্থান।

১২ আর তোমাদের উপরে আমরা বানিয়েছি সাত মজবুত জিনিস,

১৩ আর তৈরি করেছি একটি অত্যুজ্জ্বল প্রদীপ;

১৪ আর ঝরন্ত-মেঘ থেকে আমরা বর্ষণ করি প্রচুর বৃষ্টি,

১৫ যেন তার দ্বারা গজাতে পারি শস্য ও গাছপালা,

১৬ আর ঘনসন্নিবিষ্ট বাগানসমূহ।

১৭ নিশ্চয় ফয়সালা করার দিনের এক নির্ধারিত সময়কাল আছে—

১৮ সেইদিন শিঙ্গায় ফুৎকার দেওয়া হবে, তখন তোমরা আসবে দলে-দলে,

১৯ আর আকাশকে বিদীর্ণ করা হবে, সুতরাং তা হবে বহু-দরজা-বিশিষ্ট।

২০ আর পাহাড়গুলো ধসে পড়বে, ফলে তা হবে বালুময়-মরীচিকা।

২১ নিঃসন্দেহ জাহান্নাম— তা প্রতীক্ষায় রয়েছে—

২২ সীমালংঘনকারীদের জন্য প্রত্যাবর্তনস্থল;—

২৩ সেখানে তারা অবস্থান করবে যুগ যুগ ধরে।

২৪ তারা সেখানে স্বাদ গ্রহণ করবে না শীতলতার, না কোনো পানীয়ের—

২৫ শুধু ফুটন্ত জল ও হিমশীতল পানীয় ব্যতীত,—

২৬ এক যথাযথ প্রতিদান।

২৭ নিঃসন্দেহ তারা হিসাবের কথা ভাবে নি,

২৮ আর আমাদের বাণীসমূহ প্রত্যাখ্যান করেছিল জোর প্রত্যাখ্যানে।

২৯ আর সব-কিছুই— আমরা তা লিখিতভাবে সংরক্ষণ করছি,

৩০ সুতরাং স্বাদ গ্রহণ করো; আমরা তোমাদের বাড়িয়ে দেবো না শাস্তি ব্যতীত।

## পরিচ্ছেদ - ২

৩১ ধর্মভীরুদের জন্য নিশ্চয়ই রয়েছে মহাসাফল্য—

৩২ ফলের বাগান ও আঙুর,

৩৩ আর সমবয়স্ক ফুটফুটে কিশোর,

৩৪ আর পরিপূর্ণ পানপাত্র।

৩৫ তারা সেখানে খেলো কথা শুনবে না, আর মিথ্যাকথাও নয়।

৩৬ তোমার প্রভুর কাছ থেকে প্রতিফল,— হিসাবমতো পুরস্কার,—

৩৭ মহাকাশমণ্ডল ও পৃথিবীর এবং তাদের মধ্যে যা-কিছু আছে তার প্রভু, পরম করুণাময়; তাঁর কাছে বক্তব্য রাখার কোনো ক্ষমতা তারা রাখে না।

৩৮ সেইদিন আর্-রূহ ও ফিরিশ্‌তাগণ সারবেঁধে দাঁড়াবে; পরম করুণাময় যাকে অনুমতি দেবেন সে ব্যতীত তাদের কেউ কথা বলতে পারবে না, আর সে সঠিক কথা বলবে।

৩৯ এইটাই মহাসত্যের দিন। অতএব যে কেউ চায় সে তার প্রভুর কাছে আশ্রয়স্থল খুঁজুক।

৪০ নিশ্চয় আমরা তোমাদের সতর্ক করছি এক নিকটবর্তী শাস্তি সম্বন্ধে,— যেদিন মানুষ দেখতে পাবে তার হাত দুখানা কী আগবাড়িয়েছে; আর অবিশ্বাসী ব্যক্তি বলবে— "হায় আমার আফসোস! আমি যদি ধুলো হয়ে যেতাম!"